# সূচিপত্র

## ৩১শে অক্টোবর, ২০২৩

### দক্ষিণ সোমালিয়ায় আবারো মার্কিন বিমান হামলা, মা ও শিশু নিহত

পূর্ব আফ্রিকার দেশ সোমালিয়ার দক্ষিণাঞ্চলে আমেরিকার নেতৃত্বাধীন দখলদার ক্রুসেডার শক্তিগুলোর বিমান হামলা অব্যাহত রয়েছে। ফলে বেসামরিক জানমালের ব্যাপক ক্ষয়ক্ষতি সংঘটিত হচ্ছে।

গত ৯ রবিউস সানি মোতাবেক ২৫ অক্টোবর রাতে, আমেরিকান বিমান দক্ষিণ সোমালিয়ার যুবা রাজ্যের বুয়ালি (بوالي) শহরে একাধিক স্থানে বোমা হামলা চালিয়েছে। উক্ত হামলায় এক শিশু এবং তার মায়ের মৃত্যু হয়েছে, আহত হয়েছে অপর এক শিশু।

হামলায় ধ্বংস হয়েছে শিশুদের একটি স্কুল ও বেসামরিক নাগরিকদের বাড়িঘর। মার্কিন বিমান হামলায় আহত হয়েছে একটি গরুও।

শাহাদাহ্ নিউজ এজেন্সির প্রকাশিত বোমা হামলা পরবর্তী ছবিগুলোতে ধ্বংসপ্রাপ্ত স্কুল, সাধারণ মানুষের বাড়িঘর এবং মৃত শিশু ও তার মায়ের লাশ দেখানো হয়েছে।

সাম্প্রতিক মাসগুলোতে শরিয়া শাসিত সোমালিয়ার দক্ষিণাঞ্চলে আমেরিকা ও কেনিয়ার বিমান হামলার কারণে বেসামরিক জানমালের ব্যাপক ক্ষয়ক্ষতি হচ্ছে। গাজায় ইসরায়েলের আগ্রাসি হামলায় সমর্থন দিচ্ছে আমেরিকা, একই সাথে প্রায় ইজরায়েলের মতো করেই তারা নির্বিচারে বোমা হামলা করছে সোমালিয়ার সাধারণ জনগণের উপর।

এই নৃশংস যুদ্ধনীতি স্থানীয় জনগণকে দখলদার শক্তির আগ্রাসী রূপের ব্যাপারে স্পষ্ট করছে এবং তাদের প্রতিহত করার ব্যাপারে আগ্রহী করে তুলছে। আর আমেরিকা যে সাপের মাথা, তা সবার সামনে স্পষ্ট হচ্ছে।

---

## ৩০শে অক্টোবর, ২০২৩

### ইসরায়েলি আগ্রাসনে গাজায় নিহত ৮ হাজার ছাড়িয়েছে

অবরুদ্ধ গাজায় ইসরায়েলি বাহিনী নির্বিচারে মুসলিম গণহত্যা চালিয়েই যাচ্ছে। গত ২৪ দিন ধরে চলা ইসরায়েলি হামলায় এখন পর্যন্ত ফিলিস্তিনে নিহতের সংখ্যা বেড়ে ৮ হাজার ৬৯ জনে দাঁড়িয়েছে। এছাড়াও আহত হয়েছে অন্তত ২০ হাজার ২৪২ জন। নিহতদের মধ্যে ৩,৫৯৫ জনই শিশু, ১,৮০০ নারী এবং ৩৯৭ জন বৃদ্ধা রয়েছেন।

গত সোমবার (৩০ অক্টোবর) ফিলিস্তিনি গণমাধ্যম ও আল জাজিরার প্রতিবেদনে এসব তথ্য উল্লেখ্য করা হয়েছে। সূত্রমতে, ২০১৯ সাল থেকে এখন পর্যন্ত বিশ্বজুড়ে যুদ্ধ-সংঘাতে যত শিশু নিহত হয়েছে গাজায় মাত্র তিন সপ্তাহে এর চেয়ে বেশি ফিলিস্তিনি শিশুকে খুন করেছে ইসরায়েলি বাহিনী।

গত ২৯ অক্টোবর রাতে ইসরায়েলি বাহিনীর হামলায় হতাহত শিশুদের একাংশ। https://twitter.com/Timesofgaza/status/1718907654741872940

প্রতি মূহুর্তে ইসরায়েলি বাহিনীর হামলায় ধ্বংসস্তূপে পরিণত হচ্ছে ফিলিস্তিন। ইসরায়েলি বাহিনী এখন পর্যন্ত গাজায় ৪৭ টি মসজিদ ও ৭টি গির্জা ধ্বসিয়ে দিয়েছে। পাশাপাশি ২০৩টি স্কুল ও ৮০টি সরকারি অফিসও সম্পূর্ণ ধ্বংস করেছে। এছাড়াও, নির্বিচারে বোমা হামলার কারণে ২ লাখ ২০ হাজার আবাসিক ভবন ক্ষতিগ্রস্ত হয়েছে। এর মধ্যে ৩২ হাজার ভবন সম্পূর্ণ ধ্বংস হয়ে গিয়েছে।

ইসরায়েলি আগ্রাসনের তীব্রতায় গাজায় বন্ধ হয়ে গেছে ইন্টারনেট এবং মোবাইল যোগাযোগ পরিষেবা। এমন পরিস্থিতিতে গত কয়েকদিন ধরে গাজায় স্থল অভিযান চালাচ্ছে ইসরায়েলি বাহিনী। ট্যাংক, সাজোয়া যান নিয়ে ইসরায়েলি বাহিনী গাজার রাস্তা-ঘাটে চালাচ্ছে হামলা। সামনে যা পাচ্ছে তাই গুড়িয়ে দিচ্ছে তারা। একদিনে ছয় শতাধিক হামলা চালানোর কথা নিজেরাই শিকার করেছে ইসরায়েলি বাহিনী।

তবে কাসসাম ব্রিগেডের মুজাহিদরাও ইসরায়েলি বাহিনীর মোকাবেলায় তীব্র প্রতিরোধ গড়ে তুলেছেন। এতে বেশ কয়েকটি ফ্রন্টে পিছু হটতে বাধ্য হয়েছে ইসরায়েলি বাহিনী।

এর মধ্যেই আজ (৩০ অক্টোবর) গাজার অন্যতম প্রধান হাসপাতাল আল কুদস থেকে সবাইকে সরে যাওয়ার নির্দেশ দিয়েছে ইসরায়েল। হাসপাতালটিতে যেকোনো মুহূর্তে বোমা হামলা চালাবে ইসরায়েলি বাহিনী। ইতোমধ্যেই হাসপাতালটির আশপাশে ব্যাপক হারে বিমান হামলা চালিয়ে যাচ্ছে তারা। রেড ক্রিসেন্ট জানিয়েছে হাসপাতালটিতে চিকিৎসাধীন আছেন শত শত ফিলিস্তিনি। তাদেরকে এই মুহূর্তে এখান থেকে সরিয়ে নেয়া কোনো ভাবেই সম্ভব নয়।

অন্যদিকে পশ্চিম তীরেও থেমে নেই ইসরায়েলি বাহিনীর আগ্রাসন। অধিকৃত পশ্চিম তীরে প্রতিদিনই চলছে ফিলিস্তিনিদের ওপর ইসরাইয়েলি বাহিনীর সামরিক অভিযান ও জায়নবাদী ইহুদিদের সম্মিলিত হামলা। ফলে পশ্চিম তীরে নিহতের সংখ্যা বেড়ে ১১২ জনে দাঁড়িয়েছে। আহত হয়েছেন আরও ১,৯০০ জন।

গাজায় ইসরায়েলি বাহিনীর আগ্রাসনের ফলে মানবিক সংকট সৃষ্টি হয়েছে। সেখানে খাবার, পানি ও বিদ্যুৎ নেই বেশ কয়েক দিন ধরেই। ভেঙে পড়েছে সব ধরনের যোগাযোগ ব্যবস্থা। এ সংকট মোকাবেলায় পশ্চিমা বিশ্বের তাঁবেদার জাতিসংঘের সাধারণ পরিষদে গাজায় যুদ্ধবিরতির প্রস্তাব পাশ হয়েছিল। কিন্তু ইসরায়েল কোনো তোয়াক্কা না করে তা সরাসরি প্রত্যাখ্যান করেছে।

উল্টো গাজায় আরও তীব্র ও সর্বাত্মক হামলা চালানোর ঘোষণা দিয়েছে ইসরায়েল। পশ্চিমা বিশ্বও ইসরায়েলকে এক্ষেত্রে প্রত্যক্ষ ও পরোক্ষভাবে পূর্ণ সহযোগিতা করে আসছে। কিন্তু মুসলিম বিশ্বকে এখনো ফিলিস্তিনিদের পক্ষে মৌখিক বিবৃতি ও ত্রাণ সহযোগিতা ছাড়া কোনো কার্যকর পদক্ষেপ নিতে দেখা যায়নি।

তথ্যসূত্র:

------

1. LIVE UPDATES- https://tinyurl.com/68z8c28r

2. The Take: With communications cut off, Gaza goes dark amid Israeli attacks - https://tinyurl.com/4f4j69wm

3. UPDATE - https://tinyurl.com/2sjjaa64

4. The Take: Israel's ground war on Gaza begins - https://tinyurl.com/26sd8rjt

5. জাতিসংঘের যুদ্ধবিরতির প্রস্তাব প্রত্যাখ্যান ইসরাইলের -https://tinyurl.com/5h6m3f55

---

## মোগাদিশুতে শাবাবের ইস্তেশাদি অভিযানে নিহত ৪৯ মিলিশিয়া

সোমালিয়ার রাজধানী মোগাদিশুর উপকণ্ঠে একটি শত্রুঘাঁটিতে ইস্তেশহাদি অপারেশন পরিচালনা করেছে আল-কায়েদা পূর্ব আফ্রিকা শাখা খ্যাত ইসলামি প্রতিরোধ বাহিনী আশ-শাবাব।

সূত্রমতে, গত ৫ রবিউসসানি মোতাবেক ২১ অক্টোবর শত্রুর উপর শাবাব মুজাহিদিন তীব্র এই আঘাতটি হানেন। রাজধানী মোগাদিশুর উপকণ্ঠে আলিহাসা অঞ্চলে অবস্থিত একটি সেনাঘাঁটিতে ঐ অভিযানটি চালান আশ-শাবাবের একজন ইস্তেশহাদী মুজাহিদ। বোমা বিস্ফোরণে ঘটনাস্থলেই সোমালি সরকারী মিলিশিয়াদের কমপক্ষে ৪৯ সদস্য নিহত হয়েছে, আহত হয়েছে আরও কয়েক ডজন।

জানা যায়, উক্ত ঘাঁটিটিতে সংযুক্ত আরব আমিরাতের ভাড়াটে মিলিশিয়ারা অবস্থান করছিল, হতাহতের ঘটনা তাদের মধ্যেই বেশি ছিল। তাছাড়া ঘাঁটিটিকে গোয়েন্দা কাজেও ব্যবহার করতো তারা।

অপারেশনে মিলিটারি বেসটি সম্পূর্ণ ধ্বংস হয়ে যায় এবং এতে থাকা সমস্ত স্থাপনা, অস্ত্র ও সামরিক সরঞ্জাম ক্ষতিগ্রস্ত হয়। ধ্বংসপ্রাপ্ত ভবনগুলোর অবস্থাই নির্দেশ করছে যে, ইস্তেশহাদী আক্রমণটি কতোটা তীব্র ও শক্তিশালী ছিল।

উক্ত অভিযান পরবর্তী ঘাঁটিটির কিছু ছবি আমরা পাঠকবৃন্দের জন্য উপস্থাপন করছি –

**সকল ছবি একত্রে** – https://files.fm/u/pnbnjdhp99

https://alfirdaws.org/2023/10/30/64984/

---

## ২৯শে অক্টোবর, ২০২৩

### আফগান তেলের বাজারে মাফিয়া চক্রের প্রভাব কমেছে ৮০ ভাগ

আফগানিস্তানে নিম্ন-মানের তেল আমদানিতে জড়িত মাফিয়া চক্রের কার্যক্রম ৮০ শতাংশ বন্ধ করতে সক্ষম হয়েছেন ইমারতে ইসলামিয়া আফগানিস্তান। নিম্নমানের তেল চোরাচালান পুরোপুরি বন্ধ করার কার্যক্রম চলছে বলে জানিয়েছেন ইমারতে ইসলামিয়ার মুখপাত্র জাবিহুল্লাহ মুজাহিদ।

জাবিহুল্লাহ মুজাহিদ টোলোনিউজকে বলেন, গত ২০ বছরে এই মাফিয়া চক্র ব্যবসা-বাণিজ্যের প্রতিটি সেক্টরে ঘাঁটি গেড়েছে। এখন ইমারতে ইসলামিয়া পুনরায় ক্ষমতায় আসার পর এসব চোরাকারবারি ও নিম্ন-মানের দ্রব্য আমদানির বিরুদ্ধে লড়াই শুরু হয়েছে।

তিনি বলেন, "এই মাফিয়া চক্রে দেশীয় মাফিয়া গোষ্ঠীর পাশাপাশি বিদেশী মাফিয়া চক্রও রয়েছে। তারা খুবই সক্রিয় ছিল। কিন্তু এখন ইমারতে ইসলামিয়া পুনরায় ক্ষমতায় আসার পর তাদের কার্যক্রমের বড় অংশ থামিয়ে দিতে সক্ষম হয়েছে। যদিও ২০ শতাংশ কার্যক্রম এখনও সীমান্তবর্তী কিছু এলাকায় দেখা যায়। এরা হয় নষ্ট পণ্য আফগানিস্তানে নিয়ে আসে অথবা চোরাকারবারির মাধ্যমে দেশে পণ্য প্রবেশ করানোর চেষ্টা করে।"

আফগানিস্তান জাতীয় মান নিয়ন্ত্রক কর্তৃপক্ষ দেশের পেট্রোলিয়াম সেক্টরের স্বচ্ছতা আনার কথা বলেছে এবং সকল মাফিয়া চক্রকে নির্মূল করার যথাসাধ্য চেষ্টা চালিয়ে যাচ্ছে। এবিষয়ে জাতীয় মান নিয়ন্ত্রক কর্তৃপক্ষ বলেছে, তারা নিম্ন মানের পেট্রোলিয়াম ও অন্যান্য অস্বাস্থ্যকর আমদানি বাণিজ্য বন্ধের চেষ্টা চালাচ্ছেন।

প্রতিষ্ঠানটির মুখপাত্র আশেকুল্লাহ ওয়াজিরি বলেন, প্রায় ৮০ শতাংশ মাফিয়া চক্র নিয়ন্ত্রণে এসেছে এবং নির্মূল করা হয়েছে। আমরা আমাদের জাতিকে আশ্বস্ত করতে চাই যে, স্বচ্ছতা আনয়ন ও মাফিয়া চক্রের নির্মূলকরণ ১০০ শতাংশ পৌঁছাবে ইনশাআল্লাহ।

উল্লেখ্য, ইমারতে ইসলামিয়া আফগানিস্তান ক্ষমতায় আসার অল্প সময়ের মধ্যেই অন্যান্য সেক্টরের মতো সেবা ও পণ্যের মানোন্নয়নেও তীক্ষ্ণ নজর দিয়েছে। সেই ধারাবাহিকতায় আফগানিস্তানে দীর্ঘ ২০ বছরের দখলদারিত্বের সময়টাতে শেকড় গেড়ে বসা চোরাকারবারি দূরীকরণে কার্যকর পদক্ষেপ গ্রহণ করেছেন ইমারতে ইসলামিয়ার সংশ্লিষ্ট উমারা ও কর্মকর্তাগণ।

এতদিন চোরাকারবারিরা খুব সহজেই পাশ্ববর্তী দেশগুলো থেকে নিম্ন মানের তেল নিয়ে আসতে পারতো বিধায়, আফগানিস্তানের জনগণকে বিভিন্ন আর্থিক অনার্থিক ক্ষতির মুখোমুখি হতে হয়েছে। এখন ইমারতে ইসলামিয়া কর্তৃপক্ষ এসব নিম্ন মানের পণ্য আবার যেখান থেকে এসেছে সেখানে ফেরত পাঠাচ্ছে।

তথ্যসূত্র:

1. Islamic Emirate Stopped 80% of 'Oil Mafia' - https://tinyurl.com/2383jksf

---

## আল-আকসা মসজিদ মুসল্লিদের জন্য বন্ধ করে দিয়েছে ইসরায়েল

জেরুজালেমের পবিত্র আল-আকসা মসজিদ বন্ধ করে দিয়েছে ইসরায়েল। মসজিদে এখন আর মুসল্লিদের প্রবেশ করতে দেয়া হচ্ছে না। গত মঙ্গলবার (২৪ অক্টোবর) এক প্রতিবেদনে এ তথ্য জানিয়েছে ফিলিস্তিনি বার্তা সংস্থা ওয়াফা।

প্রতিবেদনে বলা হয়, 'ইসরায়েলি পুলিশ হঠাৎ করে মসজিদটির দিকে যাওয়ার সব গেট বন্ধ করে দিয়েছে এবং মুসল্লিদের সেখানে প্রবেশে বাধা দিচ্ছে। আজ সকাল থেকেই এই পদক্ষেপ নিয়েছে তারা। তবে প্রথমে মসজিদে বয়স্কদের ঢোকার অনুমতি দেওয়া হয়েছিল।'

আল-আকসা মসজিদ দেখভালের দায়িত্বে রয়েছে ইসলামিক ওয়াকফ বিভাগ। জর্ডানের নিয়োজিত এ সংগঠন জানিয়েছে, মুসল্লিদের বাধা দিলেও ইহুদিদের আল-আকসা চত্বরে প্রবেশ ও প্রার্থনার সুযোগ করে দিয়েছে ইসরায়েলি পুলিশ।

প্রতিবেদনে আরও বলা হয়েছে, আল-আকসা মসজিদ ইসলামের তৃতীয় পবিত্রতম একটি স্থান। সেখানে শুধু মুসলিমরা ইবাদত করার সুযোগ রয়েছে। কিন্তু নিয়ম ভঙ্গ করে সেখানে ইহুদিরা প্রার্থনা করেছে। এর মাধ্যমে মসজিদ সম্পর্কিত যে চুক্তি ছিল সেটি লঙ্ঘন হয়েছে।

তথ্যসূত্র:

1. For the first time in months, Israeli police shut down Al-Aqsa Mosque for the Muslim worshippers
- https://tinyurl.com/msfjystw

---

## ২৮শে অক্টোবর, ২০২৩

### ফিলিস্তিনের প্রতি সংহতি প্রকাশ করায় ভারতে গ্রেফতার

গাজায় নির্বিচারে হামলা শুরুর পর থেকেই ইসরায়েলের নিন্দা জানাচ্ছে বিশ্ববাসী। মুসলিমদের পাশাপাশি অমুসলিমরাও ইসরায়েলি গণহত্যা বন্ধে বিভিন্নভাবে প্রতিবাদ করে আসছেন। কিন্তু ভারত ও পশ্চিমা সরকার এর পুরোপুরি ব্যতিক্রম। ভারত সরকার জনসাধারণকে ফিলিস্তিনিদের প্রতি সংহতি প্রকাশ করার ওপর একরকম নিষেধাজ্ঞাই জারি করে রেখেছে বলা যায়।

ইসরায়েল গাজায় আগ্রাসনের পর পরই মুম্বাইয়ের উচ্চপদস্থ এক পুলিশ কর্মকর্তা একটি সতর্কতা জারি করে। সেখানে বলা হয়, 'ইসরায়েল-হামাসের যুদ্ধের ঘটনাকে কেন্দ্র করে সামাজিক যোগাযোগ মাধ্যমে নজরদারি আরও জোরদার করা হয়েছে। তাই আইনের লঙ্ঘন ও শান্তি শৃঙ্খলা নষ্ট করার চেষ্টা করলে তা দৃঢ়ভাবে মোকাবেলা করবে পুলিশ।'

এসব হুমকি ও নিষেধাজ্ঞা সত্ত্বেও কলকাতা, ব্যাঙ্গালোরসহ ভারতের বিভিন্ন রাজ্য ও ভারতের প্রধান শহরগুলোতে ফিলিস্তিনিদের সমর্থনে বিক্ষোভ কর্মসূচি পালন করে মুসলিমরা। আর এসব কর্মসূচি পালনের কারণে বেশ কয়েকজনকে গ্রেফতার করেছে দেশটির পুলিশ।

গত সপ্তাহে বিক্ষোভ কর্মসূচি পালন ও ইসরায়েলি পতাকায় অগ্নিসংযোগের কারণে মুম্বাই থেকে চারজন মুসলিমকে গ্রেফতার করে হিন্দুত্ববাদী ভারতের পুলিশ। পাশাপাশি উত্তরপ্রদেশের হামিরপুর থেকে সাহিল আনসারি নামে এক মুসলিম নেতাকে গ্রেফতার করা হয়। পুলিশের দাবি, তিনি সামাজিক যোগাযোগ মাধ্যমে ধর্মীয় বিদ্বেষ ছড়াচ্ছিলেন।

অথচ তার সামাজিক যোগাযোগ মাধ্যমের একাউন্ট চেক করে দেখা যায় যে, তিনি আসলে ফিলিস্তিনিদের সমর্থনে একটি পোস্ট করেছিলেন। গ্রেফতারের পর স্থানীয় আদালতে হাজির করে ১৪ দিনের রিমান্ডে নেওয়া হয়েছে এ নেতাকে।

এদিকে উত্তর প্রদেশের আলিগড় মুসলিম বিশ্ববিদ্যালয়ের চার ছাত্রকে গ্রেফতার করছে পুলিশ। ফিলিস্তিনিদের পক্ষে মিছিলের আয়োজন করাই ছিল তাদের একমাত্র অপরাধ। কারণ এই রাজ্যের উগ্র হিন্দুত্ববাদী মন্ত্রী যোগী আদিত্যনাথ আগেই এক সতর্কবার্তা জারি করেছিল। যেখানে বলা হয়েছিল, চলমান এ সংঘাতে ফিলিস্তিনের পক্ষে কোন কার্যক্রম বা বিবৃতি প্রদান করলে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হবে।

অন্যদিকে দিল্লিতে অবস্থিত জামিয়া মিলিয়া ইসলামিয়া বিশ্ববিদ্যালয়, জওহরলাল নেহরু বিশ্ববিদ্যালয় এবং দিল্লি বিশ্ববিদ্যালয়েও ফিলিস্তিনিদের পক্ষে মিছিলের আয়োজন করা হয়। এসকল মিছিলে কয়েক ডজন ছাত্র, শিক্ষক ও বুদ্ধিজীবীরা 'আমরা গাজার পাশে আছি' বলে শ্লোগান দেয়। এখান থেকে অন্তত ৬০ জন বিক্ষোভকারীকে আটক করে পুলিশ।

তথ্যসূত্র:

1. ‘Solidarity with Palestine’ is a crime in Modi’s India? Several arrested across the country
- https://tinyurl.com/2tzthes8

---

## ২৭শে অক্টোবর, ২০২৩

### ইসরায়েলের স্থল হামলা ও ফিলিস্তিনিদের প্রতিরোধ যুদ্ধ

গাজাভিত্তিক আল কাসসাম ব্রিগেডের মুজাহিদরা ইসরায়েলের শুরু করা স্থল অভিযানের বিরুদ্ধে তুমুল প্রতিরোধ গড়ে তুলেছে। দখলদার ইসরায়েলি সেনাদের সাম্প্রতিক একটি আক্রমণ রুখে দেওয়ার দাবি করেছেন তারা। ইসরাইলি সামরিক বাহিনীও বিষয়টি স্বীকার করে নিয়েছে।

ইসরায়েলি বাহিনীর ঐ আগ্রাসী অভিযানে কাসসাম ব্রিগেডের মুজাহিদদের নিক্ষেপ করা ট্যাংকবিধ্বংসী ক্ষেপণাস্ত্রের আঘাতে ইসরায়েলের এক সৈন্য নিহত হয়েছে বলে জানা গেছে, আহত হয়েছে আরো তিনজন।

গতকাল ২৩ অক্টোবর কাসসাম ব্রিগেডের এক বিবৃতিতে জানানো হয়েছে যে, তারা ইসরাইলি বাহিনীর উপর ড্রোন আক্রমণও চালিয়েছেন এবং দখলদার সেনাদেরকে ইসরাইলের ভেতরে ফিরে যেতে বাধ্য করেছে।

ইসরায়েলি সামরিক বাহিনীও তাদের এক সৈন্য নিহত এবং আরও তিনজন আহত হওয়ার তথ্য স্বীকার করেছে, যাদের মধ্যে একজনের অবস্থা আশঙ্কাজনক বলে জানা গেছে। অবশ্য তারা দাবি করেছে যে, গাজার খান ইউনিস এলাকায় হামাসের কাছে বন্দীদের অবস্থান শনাক্ত করতে এবং 'সন্ত্রাসী অবকাঠামো' ধ্বংস করার জন্য এই হামলা চালানো হয়েছিল।

টাইমস অব ইসরায়েলের খবরে বলা হয়েছে, নিখোঁজ ইসরায়েলিদের লাশের সন্ধানে সামরিক বাহিনীর অনুসন্ধানের অংশ ছিল এই অভিযান। একইসাথে তারা আসন্ন স্থল অভিযানের জন্য এলাকাটি পরিষ্কার করতে গিয়েছিল।
এতে আরো বলা হয় যে, ইসরাইলি প্রতিরক্ষা বাহিনী জানিয়েছে, একটি ট্যাংকবিধ্বংসী গাইডেড ক্ষেপণাস্ত্র একটি ইসরাইলি ট্যাংক এবং ইঞ্জিনিয়ারিং যানে আঘাত হানে।

আল জাজিরার তারেক আবু আজজুম গাজার খান ইউনিস থেকে জানান, ইসরাইল কয়েক দিন ধরে যে স্থল হামলার কথা বলে আসছিল, এটি ছিল তারই অংশবিশেষ। তিনি বলেন, গাজায় প্রবেশের এসব চেষ্টা ফিলিস্তিনি যোদ্ধারা প্রতিহত করছে। তারা যথাসম্ভব যেকোনো উপায়ে ইসরাইলিদের প্রতিহত করতে প্রস্তুত।

আল জাজিরার মোহাম্মদ জামজুম অধিকৃত পূর্ব জেরুসালেম থেকে বলেন, যুদ্ধ অব্যাহত থাকায় ইসরাইলি সৈন্য নিহত হওয়াটাকে ইসরাইলি সেনাবাহিনী 'খুবই কঠোরভাবে' নিয়েছে।

উল্লেখ্য, গত ৭ অক্টোবর ইসরাইলের ভেতরে ফিলিস্তিনি মুজাহিদদের অভিযানের পর থেকেই গাজার অভ্যন্তরে বিমান হামলা চালিয়ে যাচ্ছে ইসরাইল। শুরু থেকে স্থল হামলা চালানোর হুমকিও দিয়ে আসছিল ইজরায়েল। এবার সেদিকেই অগ্রসর হচ্ছে বলে প্রতীয়মান হচ্ছে। তবে আল কাসসাম বিগ্রেডও বিভিন্ন ভিডিও ও বার্তার মাধ্যমে পাল্টা হুমকি দিয়েছেন যে, তারা ইজরায়েলকে সর্বশক্তি দিয়ে প্রতিহত করবেন এবং তার জন্য সর্বাত্মক প্রস্তুতিও আছে তাদের।

তথ্যসূত্র:

1. Hamas says it battled Israeli troops inside Gaza as bombing intensifies
2. ইসরাইলের স্থল হামলা রুখে দিয়েছে হামাস, সৈন্য নিহত

---

আল-ফিরদাউস নিউজ বুলেটিন || অক্টোবর ৩য় সপ্তাহ, ২০২৩ঈসায়ী

https://alfirdaws.org/2023/10/27/64958/

---

## ২৬শে অক্টোবর, ২০২৩

### “আমরা আল্লাহর কাছে আত্মসমর্পণ করলে, জনগণ আনুগত্য করবে”: সিরাজউদ্দীন হাক্কানি

সমগ্র আফগানিস্তানকে আনুগত্যশীল বানানো শারীরিক শক্তির উন্নতিকে নয়, বরং আধ্যাত্মিক শক্তির উন্নতিকে প্রকাশ করে বলে মন্তব্য করেছেন ইমারতে ইসলামিয়ার স্বরাষ্ট্রমন্ত্রী মাওলানা সিরাজউদ্দীন হাক্কানি। কাবুল প্রদেশের কর্তৃপক্ষের সাথে অনুষ্ঠিত এক সভায় তিনি এ মন্তব্য করেন।

তিনি বলেন, সরকার জনগণের সমর্থন ছাড়া টিকতে পারবে না। আফগানিস্তানের ৩৪টি প্রদেশের বিপ্লবী জনগণকে বল প্রয়োগ করে নিশ্চুপ রাখা হয়নি, সরকারের প্রতি আনুগত্যশীল রাখা হয়নি।

স্বরাষ্ট্রমন্ত্রী মাওলানা সিরাজউদ্দীন হাক্কানি আরো বলেন, “যদি আমরা সত্যিই আল্লাহর কাছে আত্মসমর্পণ করি, লোকজন সরকারকে মান্য করবে; যদি আমরা ভেতরে খারাপ থেকে উপরে ভালো দেখাই, তবে আল্লাহ আমাদের লজ্জিত করবেন এবং জনগণ আমাদের সহ্য করবে না। আমরা আল্লাহকে না মানলে, জনগণ আমাদের উৎখাত করবে।”

এবিষয়ে কাবুলের গভর্নর মুহাম্মাদ কাসিম খালিদ বলেন, "আগে দখলদারিত্বের বিরুদ্ধে যুদ্ধ চলছিল। ইমারতে ইসলামিয়ার সেনারা সেই সংগ্রাম করেছেন এবং সেটি ছিল একটি জিহাদ। এখন আমরা আরেক স্তরের জিহাদে আছি। আর সেটা হলো ইসলামি সরকারকে সুদৃঢ় এবং স্থিতিশীল রাখার জিহাদ।"

কাবুলের গোয়েন্দা বিভাগের প্রধান মুহাম্মাদ আরিফ ইসলামি সরকারের জন্য মাঠ প্রশস্তকরণের ক্ষেত্রে ইসলামি ইমারতের নেতৃবৃন্দের আদেশগুলো সঠিকভাবে বাস্তবায়নের উপর জোর দিয়েছেন। তিনি বলেন, "আমিরুল মুমিনিনের আদেশসহ নেতাদের জারি করা প্রতিটি আদেশকে আমাদের উচিত শ্রদ্ধার সাথে গ্রহণ করা এবং বাস্তবায়নের পদক্ষেপ নেওয়া।"

অন্যদিকে, ইমারতে ইসলামিয়ার ডেপুটি স্বরাষ্ট্র মন্ত্রী মুহাম্মাদ নাবী ওমারি সৈনিকদেরকে মানুষের সাথে ভালো আচরণের আহ্বান জানান। তিনি বলেন, "কিছু মানুষ অভিযোগ জানিয়েছেন যে, আমরা যখন গভর্নর বা কমান্ডারের কাছে যাই, তখন আমাদের উপেক্ষা করা হয়। ভাইয়েরা আমার, এই বিষয়গুলোতে আমাদের মনোযোগ দেওয়া প্রয়োজন।"

ইমারতে ইসলামিয়া আফগানিস্তান ক্ষমতায় আসার দুই বছর অতিবাহিত হয়েছে। যুদ্ধবিধ্বস্ত আফগানিস্তানে নানা সমস্যার মোকাবেলা করে অর্থনৈতিক সমৃদ্ধি অর্জনের চেষ্টা করছেন ইমারতে ইসলামিয়া সরকার। তবে সবচেয়ে বড় বিষয় হলো, ইমারতে ইসলামিয়া সরকারের প্রতি মুসলিম আফগান জাতির নিরঙ্কুশ সমর্থন এই সরকারকে দেশী-বিদেশী নানা ষড়যন্ত্র সত্ত্বেও টিকে থাকতে সাহায্য করেছে।

তথ্যসূত্র:

1. Govt Will Not Endure Without People's Support: Haqqani - https://tinyurl.com/6f9xwu9k

---

## গাজায় মৃত্যু ঝুঁকিতে হাসপাতালের ইনকিউবেটরে থাকা ১২০ শিশু

ইসরায়েল গাজায় জ্বালানি সরবরাহ বন্ধ করে দেওয়ায় সেখানকার হাসপাতালগুলোর ইনকিউবেটরে থাকা শতাধিক শিশুর জীবন ঝুঁকির মধ্যে রয়েছে। এ বিষয়ে সতর্ক করেছে ইউনিসেফ। সংস্থাটির মুখপাত্র জোনাথন ক্রিকক্স বলেছে, বর্তমানে ইনকিউবেটরে ১২০ জন নবজাতক রয়েছে, এদের মধ্যে ৭০ নবজাতকের যান্ত্রিক শ্বাসযন্ত্র প্রয়োজন।

ইসরায়েলি হামলা ও জ্বালানি সংকটের কারণে ইতোমধ্যেই ১২টি হাসপাতাল ও ৩২টি স্বাস্থ্যকেন্দ্র বন্ধ হয়ে গেছে। অন্যদিকে হাসপাতালগুলোকে টার্গেট করে চলছে ইসরায়েলি হামলা। ফলে সাধারণ মানুষের পাশাপাশি হতাহত

হচ্ছেন চিকিৎসা সংশ্লিষ্ট ব্যক্তিরা। ইসরায়েলি হামলায় এ পর্যন্ত ৫৭ চিকিৎসক নিহত ও ১০০ জন স্বাস্থ্যকর্মী আহত হয়েছেন।

ফিলিস্তিনি স্বাস্থ্য মন্ত্রণালয়ের তথ্য অনুযায়ী, ৭ অক্টোবর থেকে ইসরাইলি হামলায় কমপক্ষে ৫,০৮৭ ফিলিস্তিনি নিহত হয়েছেন, যাদের মধ্যে ২,০৫৫ শিশু এবং ১,১১৯ জন নারী। আহত হয়েছেন ৫ হাজারের বেশি মুসলিম, যাদেরকে জরুরী ভিত্তিতে চিকিৎসা দেয়া প্রয়োজন। কিন্তু হাসপাতালে চিকিৎসা সামগ্রীর অভাব রয়েছে। জ্বালানির চরম সংকটে বিদ্যুৎ সরবরাহ বন্ধ থাকায় আরও অসুবিধার মুখে পরেছে হাসপাতালগুলো।

গত ১৭ অক্টোবর রাতে গাজার আল-আল-আহলি হাসপাতালে ভয়াবহ বোমা চালায় ইসরায়েল। এতে প্রায় ৫০০ মানুষ নিহত হয়, আহত হয় আরও বহু মানুষ। এছাড়া বহু মানুষ হাসপাতালের ধ্বংসস্তূপের নিচে চাপা পড়ে। এ ঘটনার রেশ কাটতে না কাটতেই গাজার আল-কুদস হাসপাতাল থেকে রোগীদের সরিয়ে নেওয়ার নির্দেশ দিয়েছে ইসরায়েল। ইসরায়েলের এ ধরনের অমানবিক নির্দেশকে রোগীদের জন্য মৃত্যুদণ্ডাদেশ বলে মন্তব্য করেছে ফিলিস্তিনি রেড ক্রিসেন্ট।

গত ২১ অক্টোবর অল্প কিছু ত্রাণ পৌঁছলেও ইসরায়েলের বাধায় এই ত্রান সহায়তার মধ্যে কোনো জ্বালানি ছিল না। অথচ হাসপাতালগুলো সচল রাখতে এ জ্বালানি খুবই অপরিহার্য ছিল। এই অবস্থায় হাসপাতালগুলোর ইনকিউবেটরে থাকা শিশুরা চরম ঝুঁকিতে রয়েছে, বাধাগ্রস্ত হচ্ছে অন্যান্য চিকিৎসাও।

তথ্যসূত্র:

1. Over 100 incubator babies at risk due to Israel’s fuel cuts to Gaza: UN - https://tinyurl.com/4vjafz2s

2. LIVE updates - https://tinyurl.com/s948bn2r

---

## ২৫শে অক্টোবর, ২০২৩

### কাবুলে অনুষ্ঠিত হলো কৃষি পণ্যের প্রদর্শনী

কাবুলে কৃষি, সেচ ও পশুসম্পদ মন্ত্রণালয়ের আয়োজিত কৃষি পণ্যের প্রদর্শনী মেলা সমাপ্ত হয়েছে। গত চারদিনে পণ্যের ভালো মার্কেটিং করার পাশাপাশি বিশাল অংশ বিক্রিও করতে সক্ষম হয়েছেন বলে জানান প্রদর্শনী মেলায় অংশ নেওয়া ব্যক্তিরা।

কাবুল বিশ্ববিদ্যালয়ের কৃষি ফ্যাকাল্টির শিক্ষার্থীরাও এই প্রদর্শনী মেলায় প্রথমবারের মতো অংশ নেন। তাদের উৎপাদিত কিছু কৃষি পণ্যের প্রদর্শনীর জন্য নিয়ে আসেন তারাও। তারা জনগণ ও সরকারি কর্মকর্তাদের অভ্যর্থনায় সন্তুষ্টি প্রকাশ করেছেন।

কাবুল বিশ্ববিদ্যালয়ের কৃষি ফ্যাকাল্টির ছাত্র ফরহাদ শফিজাদা বলেন, "বহু সংগঠন থেকে আমরা প্রতিশ্রুতি পেয়েছি। কৃষি, সেচ ও পশুসম্পদ মন্ত্রণালয়ও আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন।"

প্রদর্শনী মেলায় অংশ নেওয়া অন্যান্য ব্যক্তি-প্রতিষ্ঠানও জানিয়েছেন, তাদের পণ্যগুলো রপ্তানি করার জন্য তারা চুক্তিবদ্ধ হতে পেরেছেন। প্রদর্শনীতে অংশ নেওয়া একজন হলেন মারি গুল। তিনি বলেন, "আমরা বাদাখশান প্রদেশ থেকে শুকনো দই, মধু, জিরা, মেমলাই, বারবেরি এবং পাহাড়ী চা নিয়ে এসেছিলাম। আমরা আখরুটও এনেছিলাম, সেগুলো সব বিক্রি হয়ে গেছে। এই প্রদর্শনী মেলায় আমরা যেসব পণ্য নিয়ে এসেছি, সেগুলোর ভালো বিক্রি হয়েছে।"

মুহাম্মাদ নাদের নামে আরেকজন অংশগ্রহণকারী বলেন, "আমরা বিক্রি করেছি খুচরা দরে এবং একটি চুক্তি স্বাক্ষর করেছি। প্রথমবারের মতো যুক্তরাষ্ট্রে ২০ কেজি জাফরান পাঠানোর বড় একটি চুক্তি স্বাক্ষর করেছি আমরা।"

মেলা পরিদর্শনে আসা দর্শকরা আফগানিস্তানের অর্থনীতির উন্নয়নের জন্য দেশীয় কৃষি পণ্যের ব্যবহার করাকে গুরুত্বপূর্ণ বিবেচনা করেন। শামস আজিজি নামে একজন পরিদর্শক বলেন, "দেশের অর্থনীতির উন্নয়নের জন্য এই প্রদর্শনী মেলা একটি ভালো উপায়। এর মাধ্যমে জনগণ দেশীয় পণ্য সম্পর্কে জানতে পারে।"

প্রদর্শনী মেলার আয়োজকরা বলেন, গত চারদিনে এই প্রদর্শনী মেলায় ২ লক্ষাধিক মানুষ এসেছেন কৃষি পণ্যের প্রদর্শনী দেখতে। কৃষি মন্ত্রণালয়ের একজন প্রতিনিধি আমানুল্লাহ রাওয়ান বলেন, "১৪০২ (সৌরবর্ষ) তে আয়োজিত এই প্রদর্শনী মেলায় গত বছরের তুলনায় বেশি মানুষ অংশ নিয়েছেন।"

মেলার ২৬০টি বুথে গত চারদিনে কৃষিপণ্যগুলো প্রদর্শন করা হয়। প্রধানমন্ত্রীর কার্যালয়ের ডেপুটি প্রশাসনের তথ্য তথ্যানুযায়ী, শ্রমশক্তির ৮০% কাজ করে কৃষি খাতে। আর মোট দেশীয় পণ্যের ২১ থেকে ৩৩ শতাংশ হলো কৃষি পণ্য।

তথ্যসূত্র:

1. Agricultural Exhibition in Kabul Ends - https://tinyurl.com/jczapzyr

---

## ২৪ ঘণ্টায় সাত শতাধিক ফিলিস্তিনিকে হত্যা করলো ইসরায়েল

ফিলিস্তিনের গাজা ভূখণ্ডে ইসরায়েলের বর্বরতা চলছেই। গত ২৩ অক্টোবর সকাল থেকে ২৪ অক্টোবর সকাল নাগাদ বিমান হামলা চালিয়ে সাত শতাধিক নিরীহ ফিলিস্তিনিকে হত্যা করেছে ইসরায়েল। রাফা অঞ্চলেও এদিন বিমান হামলা চালিয়েছে তারা।

ইসরায়েলই বিমান হামলা থেকে বাদ যাচ্ছে না শরণার্থী ক্যাম্পগুলোও। উত্তর গাজার আল-শাতি ক্যাম্পে হামলা চালিয়ে কমপক্ষে ১৪০ ফিলিস্তিনিকে হত্যা করেছে ইসরায়েল, যাদের মধ্যে উল্লেখযোগ্য সংখ্যক নারী ও শিশু রয়েছে।

রাতভর গাজাজুড়ে ইসরায়েলি হামলায় নিহত হয়েছেন আরও শত শত মুসলিম। ফিলিস্তিনের স্বাস্থ্য মন্ত্রণালয় সর্বশেষ ২৪ ঘণ্টায় ৭০৪ জন ফিলিস্তিনি নিহত হওয়ার বিষয়টি নিশ্চিত করেছে। এই সংখ্যা নিয়ে এখন পর্যন্ত নিহত মোট ফিলিস্তিনির সংখ্যা দাঁড়ালো ৬ হাজার ৭৯১ জনে, যাদের মধ্যে শিশু ২ হাজার ৩৬০ জন।

উল্লেখ্য, আল-ওয়াফা হাস্পাতালের কাছেও বিমান হামলা চালিয়েছে ইসরায়েলি বিমান। ব্যাপক হামলা চালানো হয়েছে দক্ষিণ গাজার রাফা অঞ্চলেও।

তথ্যসূত্র:

1. Israel-Hamas war live: New evacuation warnings after 140 killed in Gaza - https://tinyurl.com/bdebc2fd

---

## আফগানিস্তানে ভূমিকম্পে ক্ষতিগ্রস্তদের জন্য বাড়ি নির্মাণের ঘোষণা

হেরাত প্রদেশের জিন্দা জান জেলায় সাম্প্রতিক ভূমিকম্পে ক্ষতিগ্রস্তদের জন্য বাড়ি নির্মাণের প্রক্রিয়া শুরু করেছেন ইমারতে ইসলামিয়া আফগানিস্তান। প্রাথমিকভাবে ২০টি ক্ষতিগ্রস্ত গ্রামে ২,১৪৬টি আধুনিক বাড়ি নির্মাণের পরিকল্পনা করা হয়েছে।

হেরাতের তথ্য ও সংস্কৃতি বিষয়ক পরিচালক আহমাদুল্লাহ মুত্তাকি বলেন, "তীব্র শীতের আগেই এই বাড়িগুলোর নির্মাণ কাজ শেষ হবে বলে আমরা আশাবাদী। আমরা আশা করি, তারা শীতের আগেই নিজেদের বাড়িতে ফিরতে পারবেন এবং স্থির হতে পারবেন।"

বর্তমানে ভূমিকম্পে ক্ষতিগ্রস্তরা তাবুতে বসবাস করছেন। কিন্তু শীতের কারণে তাবুতে বসবাস করা কঠিন হয়ে দাঁড়িয়েছে। নেজার নামে একজন বলেন, "শীতে এসব তাবুতে বাস করা সম্ভব না। আমাদের জন্য বাড়ি নির্মাণ করার আবেদন জানাচ্ছি।"

এদিকে ইমারতে ইসলামিয়া কর্তৃপক্ষ ভূমিকম্পে ক্ষতিগ্রস্তদের জন্য বাড়ি নির্মাণের ম্যাপ চূড়ান্ত করেছে। শীঘ্রই পরিকল্পনা অনুযায়ী কাজ শুরু হবে বলে জানানো হয়েছে।

উল্লেখ্য, সম্প্রতি হেরাত প্রদেশে পরপর কয়েকটি উচ্চমাত্রার ভূমিকম্পে জান-মালের ব্যাপক ক্ষয়ক্ষতির শিকার হয় বাসিন্দারা। বাড়ি-ঘর ধ্বংস হয়ে যাওয়ায় উদ্বাস্তুতে পরিণত হন অনেকে। এখন এসব ক্ষতিগ্রস্তদের জন্য বাড়ি নির্মাণের প্রক্রিয়া শুরু করছেন ইমারতে ইসলামিয়া কর্তৃপক্ষ।

তথ্যসূত্র:

1. Islamic Emirate Begins Building Houses in Quake-Affected Areas - https://tinyurl.com/czf9fk5v

---

## গাজায় ইসরায়েলি হামলায় ৩১ টি মসজিদ ধ্বংসস্তূপে পরিণত

গাজায় ইসরায়েলি বাহিনী বোমা হামলা চালিয়ে এক দিনেই (২২ অক্টোবর) ৫টি মসজিদ ধ্বংস করে দিয়েছে। এর আগে গত দুই সপ্তাহের বেশি সময় টানা বোমা বর্ষণে আরও ২৬টি মসজিদ ধ্বংসস্তূপে পরিণত হয়েছে। এর ফলে গাজায় সম্পূর্ণভাবে ধ্বংস হওয়া মসজিদের সংখ্যা দাঁড়িয়েছে মোট ৩১টি। গাজার এনডাউমেন্টস অ্যান্ড রিলিজিয়াস অ্যাফেয়ার্স মন্ত্রণালয় এক বিবৃতিতে এ তথ্য জানিয়েছে।

বিবৃতিতে আরও বলা হয়, মসজিদের পাশাপাশি গাজার একটি প্রাচীন গ্রীক গির্জাতেও হামলা চালিয়ে ধ্বংস করে দিয়েছে ইসরায়েলি বাহিনী। পাশাপাশি মন্ত্রণালয় কর্তৃক পরিচালিত কোরআন রেডিও স্টেশনে হামলা চালিয়ে ধ্বংস করেছে ইহুদিরা।

গাজায় ধ্বংস হওয়া মসজিদগুলোর মধ্যে রয়েছে ঐতিহাসিক আল-ওমারি মসজিদ। এটি গাজার তৃতীয় বৃহত্তম এবং ৭ম শতকে নির্মিত একটি মসজিদ। মসজিদগুলো ধ্বংসের সময় অসংখ্য মুসলিম হতাহত হয়েছেন।

এদিকে গাজার পাশাপাশি পশ্চিম তীরের একটি মসজিদেও হামলা চালিয়েছে ইহুদিবাদী ইসরায়েলি বাহিনী। গত ২২ অক্টোবর পশ্চিম তীরের জেনিন শরণার্থী শিবিরে অবস্থিত আল-আনসার নামক একটি মসজিদে হামলাটি চালায় তারা। এতে হতাহত হয়েছে বেশ কিছু ফিলিস্তিনি।

যুদ্ধে যেসব নিয়ম নীতি রয়েছে ইসরায়েল এর কোন কিছুই পরোয়া করে না। মসজিদ, গির্জা, স্কুল, শরণার্থী শিবির ও হাসপাতালের মতো জায়গায় টার্গেট করে হামলা চালাচ্ছে ইসরায়েল। ফলে হতাহত হচ্ছে শত শত সাধারণ মানুষ, যাদের মধ্যে নারী ও শিশুদের সংখ্যাই বেশি। গাজার আল-আহলি আল আরব নামক এক হাসপাতালেই বোমা হামলা চালিয়ে ৫০০ জন ফিলিস্তিনিকে গণহত্যা করে ইসরায়েল।

এছাড়াও গাজায় নির্বিচারে হামলা চালিয়ে এখন পর্যন্ত অন্তত ৪ হাজার ৬৯১ জন বেসামরিক ফিলিস্তিনিকে হত্যা করেছে ইসরায়েল। নিহতদের মধ্যে ১ হাজার ৭৫৬ জনই শিশু। আহত হয়েছেন আরও অন্তত ১৪ হাজারের বেশি বেসামরিক ফিলিস্তিনি, যা পশ্চিমাদের ঐক্যমতে বানানো আন্তর্জাতিক আইনেও স্পষ্ট যুদ্ধাপরাধ। কিন্তু ইসরায়েল যেন এসব আইন কানুন ও নিয়ম নীতি সব কিছুর ঊর্ধ্বে।

তথ্যসূত্র:

1. 31 mosques destroyed in Israeli airstrikes on Gaza since Oct. 7 - https://tinyurl.com/yrwrzua2

2. Israel-Hamas war: 'Heavy bombardments' in Gaza, hospitals at risk- https://tinyurl.com/54pma36p

---

## ফিলিস্তিনের পক্ষে কথা বলায় জাতিসংঘ মহাসচিবের পদত্যাগ চায় ইসরাইল

ফিলিস্তিনের উপর চলমান ইসরাইলি বর্বরতা ও সহিংসতার ব্যাপারে ফিলিস্তিনি জনগণের পক্ষে কিছু মন্তব্য করায় জাতিসংঘ মহাসচিবের পদত্যাগ দাবি করেছে ইসরাইল।

গত ২৪ অক্টোবর আমেরিকার নিউইয়র্কে জাতিসংঘের নিরাপত্তা পরিষদের এক অধিবেশনে জাতিসংঘের মহাসচিব আন্তোনিও গুতেরেস বলেন, ইসরাইলের উপর হামাস ৭ অক্টোবর যে হামলা চালিয়েছে, তা 'শূন্য থেকে' হয়নি।

**জাতিসংঘ মহাসচিব বলেন, 'হামাসের হামলা শূন্য থেকে হয়নি। ফিলিস্তিনের মানুষ ৫৬ বছর ধরে শ্বাসরুদ্ধকর দখলদারিত্বের শিকার হয়েছে। তাঁরা তাদের ভূখণ্ডে একের পর এক [ইসরাইলি] বসতি স্থাপিত হতে এবং সহিংসতায় জর্জরিত হতে দেখেছে। তাঁদের অর্থনীতি থমকে গেছে। এই মানুষগুলো বাস্তুচ্যুত হয়েছে এবং তাঁদের ঘরবাড়ি ধ্বংস করা হয়েছে। তাঁদের দুর্দশার রাজনৈতিক সমাধানের আশা ধূলিসাৎ হয়ে গেছে।'**

এদিকে গুতেরেসের এমন মন্তব্যের পর তার পদত্যাগ দাবি করেছে জাতিসংঘের ইসরাইলি রাষ্ট্রদূত গিলার্ড এরডান। এক্সে (সাবেক টুইটার) এক পোস্টে সে বলেছে, 'যারা ইসরাইলের নাগরিকদের বিরুদ্ধে সংঘটিত সবচেয়ে ভয়ংকর কর্মকাণ্ডের পেছনে যুক্তি দেখাতে চান, তাদের সঙ্গে কথা বলার কোনো যৌক্তিকতা নেই। আমি অনতিবিলম্বে তার (গুতেরেস) পদত্যাগ দাবি করছি।'

এদিকে, নিজের বক্তব্যে ইসরাইলের নাম উল্লেখ না করে জাতিসংঘ মহাসচিব আরও বলেন, 'বেসামরিক লোকজনকে রক্ষা করার অর্থ তাঁদের মানব ঢাল হিসেবে ব্যবহার করা নয়। সুরক্ষা দেওয়ার অর্থ এই নয় যে, ১০ লাখ মানুষকে দক্ষিণে চলে যেতে বলা, যেখানে কোনো আশ্রয় নেই, খাবার নেই, পানি নেই, ওষুধ নেই, জ্বালানি নেই। আর মানুষকে দক্ষিণে যেতে বলে সেখানে বোমাবর্ষণ চালিয়ে যাওয়া হচ্ছে।'

গুতেরেস বলেন, 'গাজায় মানবিক আইনের যে সুস্পষ্ট লঙ্ঘন আমরা দেখতে পাচ্ছি, তা নিয়ে আমি গভীর উদ্বিগ্ন। আমি স্পষ্টভাবে বলছি, একটি সংঘাতে কোনো পক্ষই আন্তর্জাতিক মানবিক আইনের ঊর্ধ্বে নয়।'

আন্তোনিও গুতেরেস আরও বলেন, 'ফিলিস্তিনিদের দুর্দশার কারণে হামাসের ভয়ংকর হামলা ন্যায্যতা পেতে পারে না। আর ওই ভয়ংকর হামলার কারণে ফিলিস্তিনি মানুষদের সম্মিলিতভাবে যে শাস্তি দেওয়া হচ্ছে, তা–ও ন্যায্যতা পায় না।'

গত ৭৫ বছর ধরে চলা ইসরাইলি আগ্রাসন ও সহিংসতার প্রতিবাদে গত ৭ অক্টোবর ইসরাইলে অতর্কিত হামলা চালায় হামাস। সেদিন থেকেই গাজায় নির্বিচার বোমা হামলা চালাচ্ছে ইসরাইলি বাহিনী। গাজা উপত্যকা পুরোপুরি অবরুদ্ধ করে দেওয়া হয়েছে। গত ২৪ অক্টোবর গাজার স্বাস্থ্য মন্ত্রণালয় জানিয়েছে, এখন পর্যন্ত ৫ হাজার ৭৯১ জন ফিলিস্তিনি শহীদ হয়েছেন। অপরদিকে হামাসের হামলায় ইসরায়েলে নিহত সংখ্যা ১৪০০ ছাড়িয়েছে।

উল্লেখ্য, সারা বিশ্বে মুসলিমদের উপর চলা নির্যাতন, নিপীড়ন, আগ্রাসনের ব্যাপারে মাঝে মাঝে জাতিসংঘ মুখ রক্ষার জন্য মুসলিমদের পক্ষে কিছু বিবৃতি দিলেও, কার্যত সেগুলো থেকে কোনো ফায়দা হয় না। বরং, প্রত্যক্ষ ও পরোক্ষ ভাবে পশ্চিমা বিশ্বের তাঁবেদারিই করে জাতিসংঘ। জায়নবাদী আগ্রাসী ইসরাইলিরা মুসলিমদের পক্ষে এমন মুখ রক্ষামূলক বিবৃতিও সহ্য করতে পারছে না।

---

## ২৩শে অক্টোবর, ২০২৩

### ফটো-রিপোর্ট || মধ্য সোমালিয়ায় আশ-শাবাবের দুইটি ঘাঁটি বিজয়

মধ্য সোমালিয়ার জালাজদুদ (جلجدود / Galguduud) রাজ্যে সরকারি মিলিশিয়া বাহিনীর দুটি ঘাঁটিতে সুইপিং অপারেশন চালিয়েছেন আল-কায়েদা পূর্ব আফ্রিকান শাখা খ্যাত হারাকাতুশ শাবাব আল-মুজাহিদিন। রাজ্যের জারঈল (جرعيل / Jaril) শহরের উপকণ্ঠে বারজিদ (برجيد / Barjid) অঞ্চলে গত ৩০ রবিউল আউয়াল মোতাবেক ১৫ অক্টোবর তারিখে উক্ত অপারেশনের ঘটনা ঘটেছে বলে জানিয়েছে স্থানীয় সূত্র।

পশ্চিমা সমর্থিত সরকারি মিলিশিয়াদের দুটি ঘাঁটিতে একযোগে পরিচালিত সুইপিং অপারেশনে ঊর্ধ্বতন কর্মকর্তা সহ সরকারি মিলিশিয়াদের কমপক্ষে ৬১ জন সদস্য নিহত হয়েছে বলে সূত্র মারফত জানা যায়। শাবাবের অতর্কিত এই অভিযানে কয়েক ডজন শত্রুসেনাও আহত হয়েছে বলে নিশ্চিত করেছে আশ-শাবাব সংশ্লিষ্ট শাহাদাহ এজেন্সি।

১৫ অক্টোবর রবিবার সকাল ৬:৩০ থেকে শত্রুঘাঁটি দুটিতে একযোগে আক্রমণ চালান ভারী অস্ত্রশস্ত্রে সজ্জিত আশ-শাবাবের প্রতিরোধ যোদ্ধারা। যুদ্ধ তীব্র আকার ধারণ করলে ব্যাপক হতাহত ও ক্ষয়ক্ষতি শিকার হয় মিলিশিয়ারা। এরপর এক পর্যায়ে নিজেদের বাহিনীর নিহতদের মৃতদেহ ফেলে রেখেই পালিয়ে যায় সরকারি মিলিশিয়ারা। মিলিশিয়াদের পলায়নের পর দুটি ঘাঁটির সম্পূর্ণ নিয়ন্ত্রণ গ্রহণ করেন প্রতিরোধ বাহিনী আশ-শাবাবের মুজাহিদগণ।

অভিযান শেষে ভারি মেশিনগান বোঝাই একটি গাড়ি এবং বিপুল পরিমাণ অস্ত্র, গোলাবারুদ ও সামরিক সরঞ্জাম সহ আরও ৬টি সামরিক যান জব্দ করেন হারাকাতুশ শাবাব আল-মুজাহিদিন।

অভিযানে হতাহতদের মধ্যে জারিল শহরের ডেপুটি মেয়র শাফিই জামা আবদি, শহরের পুলিশ প্রধান ওসমান আলী হাদি এবং দারুর শহরের ভারপ্রাপ্ত মেয়র সহ অন্যান্য কর্মকর্তা থাকার বিষয়টি নিশ্চিত হওয়া গেছে।

উক্ত অভিযানের আকর্ষণী কিছু ছবি আমরা আল-ফিরদাউসের সম্মানিত পাঠকদের জন্য উপস্থাপন করছি।

**সকল ছবি একসাথে দেখুন** - https://files.fm/u/dmwfnay4dw

https://alfirdaws.org/2023/10/23/64926/

---

## ২২শে অক্টোবর, ২০২৩

### ফিলিস্তিনিদের বিরুদ্ধে গুজব ছড়ানোর কেন্দ্রস্থল হয়ে উঠেছে ভারত

ফিলিস্তিনে ইসরায়েলের চলমান আগ্রাসনে সবচেয়ে বেশি আক্রান্ত হচ্ছে গাজার সাধারণ মুসলিমরা। পাশাপাশি পশ্চিমা নিয়ন্ত্রিত মিডিয়া কর্তৃক সত্যকে মিথ্যা আর মিথ্যাকে সত্য বলে প্রচারের নির্মমতারও শিকার হচ্ছেন তারা।

গত ৭ অক্টোবর ফিলিস্তিনি স্বাধীনতাকামী মুজাহিদ সংগঠন আল-কাসসাম ব্রিগেড কর্তৃক ইসরায়েলে অভিযান চালানোর পর থেকেই সোশ্যাল মিডিয়ায় মিথ্যা তথ্যের বন্যা বয়ে যায়। এর বেশিরভাগই ছিল ফিলিস্তিন বিরোধী ও ইসলাম বিদ্বেষী পোস্ট। ইসরায়েলের আগ্রাসনকে বৈধ প্রমাণ করতে যে পোস্টগুলো সরাসরি ভূমিকা রাখছে।

কাতারভিত্তিক সংবাদমাধ্যম আল-জাজিরার অনুসন্ধান বলছে, এসব গুজবের একটি বড় অংশ ছড়ানো হয়েছে ভারতভিত্তিক উগ্র হিন্দুত্ববাদী অ্যাকাউন্টগুলো থেকে। সংস্থাটি জানায়, ভারতের ফ্যাক্ট চেকিং সার্ভিস বুম সোশ্যাল মিডিয়া প্ল্যাটফর্ম এক্সে (সাবেক টুইটার) এ ধরনের বিভ্রান্তিকর প্রচারণার অসংখ্য নজির খুঁজে পেয়েছে।

বুমের মতে, সোশ্যাল মিডিয়া ব্যবহারকারী প্রভাবশালী ভারতীয়রা ফিলিস্তিনকে নেতিবাচকভাবে টার্গেট করে অথবা ইসরায়েলের সমর্থনে প্রচারণা চালায়। এরা ফিলিস্তিনিদের নৃশংস হিসেবে দেখানোর চেষ্টা করে।

কয়েকটি এক্স আইডি থেকে জেরুজালেমের একটি স্কুলে ভ্রমণরত বেশ কয়েকজন নারীর অনেক আগের একটি ভিডি শেয়ার করে দাবি করা হয়, কয়েক ডজন তরুণীকে যৌনদাসি হিসেবে বন্দী করেছে আল কাসসাম বিগ্রেড। এ ভিডিওটি হাজার হাজার শেয়ার হয়েছে, রিয়াক্ট এসেছে ৬ মিলিয়ন, যার বেশিরভাগই ভারতীয়।

https://twitter.com/marcowenjones/status/1711434647337325050

অপপ্রচারের আরেকটি ভিডিও এমন যে, সেখানে দেখা যাচ্ছে ফিলিস্তিনি মুজাহিদরা একটি ইহুদি শিশুকে অপহরণ করে শিশুটির মাথা ছিন্ন করে ট্রাকের পিছে ঝুলিয়ে দিয়েছে। ফিনিস্তিনি মুজাহিদদের বিরুদ্ধে বিভ্রান্তিকর এ ভিডিওটি কয়েক মিলিয়ন মানুষ দেখেছে। যদিও বুমের অনুসন্ধানে ভিডিওটির সাথে আল কাসসাম ব্রিগেডের কোন সংশ্লিষ্টতার প্রমাণ পাওয়া যায়নি।

এমন হাজার হাজার মিথ্যা ও বিভ্রান্তিমূলক তথ্য ছড়ানোর মাধ্যমে রীতিমতো ইসলামোফোবিয়া সৃষ্টি করছে ভারতীয় হিন্দুরা। এসব ভিডিও শেয়ারের সময় একটি বড় অংশকে হ্যাশট্যাগ হিসেবে 'ইসলাম ইজ দা প্রবলেম' ব্যবহার করতে দেখা গয়েছে। এসব একাউন্ট এর বেশিরভাগই "বিজেপির মিডিয়া সেল" এর বলেও ধারণা করা হচ্ছে, যেগুলোর মাধ্যমে হিন্দুত্ববাদী বিজেপি সরকার বিভিন্ন ধরনের বিভ্রান্তিমূলক তথ্য ছড়িয়ে থাকে।

উল্লেখ্য, ভারতের হিন্দুত্ববাদী সরকারের ছত্রছায়ায় দেশটিতে মুসলিম নির্যাতন ও ইসলামোফোবিয়া পরিকল্পিতভাবে বৃদ্ধি পেয়েছে। বিশ্লেষকরা এরই মধ্যে ভারতে একটি ব্যাপক ভিত্তিক মুসলিম গণহত্যা শুরু হওয়ার প্রবল আশংকা ব্যক্ত করেছেন। সাম্প্রতিক সময়ে ইসরায়েলের আগ্রাসনের অনুসরণে ভারতও মুসলিম নিধনযজ্ঞ বাস্তবায়নের পরিকল্পনা নিয়ে এগিয়ে যাচ্ছে বলেই মনে করছেন বিশ্লেষকরা।

তথ্যসূত্র:

1. Analysis: Why is so much anti-Palestinian disinformation coming from India? - https://tinyurl.com/2s35fbb4

---

## ২০শে অক্টোবর, ২০২৩

### মধ্য সোমালিয়ায় শাবাবের দুই ঘাঁটি বিজয়, ৬১ মিলিশিয়া হতাহত

মধ্য সোমালিয়ার জালাজদুদ (جلجدود / Galguduud)রাজ্যে সরকারি মিলিশিয়া বাহিনীর দুটি ঘাঁটিতে সুইপিং অপারেশন চালিয়েছেন আল-কায়েদা পূর্ব আফ্রিকান শাখা খ্যাত হারাকাতুশ শাবাব আল-মুজাহিদিন। রাজ্যের জারঈল (جرعيل / Jaril) শহরের উপকণ্ঠে বারজিদ (برجيد / Barjid) অঞ্চলে গত ৩০ রবিউল আউয়াল

মোতাবেক ১৫ অক্টোবর তারিখে উক্ত অপারেশনের ঘটনা ঘটেছে বলে জানিয়েছে শাবাব সংশ্লিষ্ট শাহাদাহ এজেন্সি।

পশ্চিমা সমর্থিত সরকারি মিলিশিয়াদের দুটি ঘাঁটিতে একযোগে পরিচালিত সুইপিং অপারেশনে ঊর্ধ্বতন কর্মকর্তা সহ সরকারি মিলিশিয়াদের কমপক্ষে ৬১ জন সদস্য নিহত হয়েছে বলে সূত্র মারফত জানা যায়। শাবাবের অতর্কিত এই অভিযানে কয়েক ডজন শত্রুসেনা আহত হয়েছে বলেও নিশ্চিত করেছে সূত্রটি।

১৫ অক্টোবর রবিবার সকাল ৬:৩০ থেকে শত্রুঘাঁটি দুটিতে একযোগে আক্রমণ চালান ভারী অস্ত্রশস্ত্রে সজ্জিত আশ-শাবাবের প্রতিরোধ যোদ্ধারা। যুদ্ধ তীব্র আকার ধারণ করলে ব্যাপক হতাহত ও ক্ষয়ক্ষতি শিকার হয় মিলিশিয়ারা। এরপর এক পর্যায়ে নিজেদের বাহিনীর নিহতদের মৃতদেহ ফেলে রেখেই পালিয়ে যায় সরকারি মিলিশিয়ারা। মিলিশিয়াদের পলায়নের পর দুটি ঘাঁটির সম্পূর্ণ নিয়ন্ত্রণ গ্রহণ করেন প্রতিরোধ বাহিনী আশ-শাবাবের যোদ্ধারা। অভিযান শেষে ভারী মেশিনগান বোঝাই গাড়ি এবং বিপুল পরিমাণ অস্ত্র, গোলাবারুদ এবং সামরিক সরঞ্জাম সহ আরও ৬টি সামরিক যান জব্দ করেন হারাকাতুশ শাবাব আল-মুজাহিদিন।

অভিযানে হতাহতদের মধ্যে জারিল শহরের ডেপুটি মেয়র শাফিই জামা আবদি, শহরের পুলিশ প্রধান ওসমান আলী হাদি এবং আহমেদ দারুর শহরের ভারপ্রাপ্ত মেয়র সহ অন্যান্য কর্মকর্তা আহত হওয়ার বিষয়টি নিশ্চিত হওয়া গেছে।

---

## ফিলিস্তিনের বিরুদ্ধে ইসরাইলকে ১৪ বিলিয়ন ডলার দিতে চায় আমেরিকা

মুসলিম বিশ্বের উপর সবচেয়ে বেশি আগ্রাসন চালানো আমেরিকার প্রেসিডেন্ট জো বাইডেন বলেছে, তাদের 'ক্রিটিক্যাল পার্টনার' ইসরাইলকে অতিরিক্ত সহায়তা প্রদানের জন্য কংগ্রেসে প্রস্তাব পেশ করবে।

বার্তা সংস্থা রয়টার্সের সূত্র মতে, এই সহায়তার পরিমাণ হতে পারে প্রায় ১৪ বিলিয়ন ডলার।

বাইডেনের মতে, "আমেরিকান সুরক্ষার জন্য প্রজন্মের পর প্রজন্ম ধরে এই স্মার্ট বিনিয়োগ থেকে লভ্যাংশ পাওয়া যাবে।"

আমেরিকার নাগরিকদের উদ্দেশ্য করেও বাইডেন আহ্বান জানিয়েছে, তারা যেন ফিলিস্তিনের বিরুদ্ধে ইসরাইলকে সহায়তা করতে আরও বিলিয়ন বিলিয়ন ডলার খরচ করে।

এদিকে হামাসকে ধ্বংস করার জন্য গাজায় আক্রমণ চালাতে ইসরাইলি সেনাবাহিনীকে প্রস্তুত থাকতে বলেছে ইসরাইলের প্রতিরক্ষামন্ত্রী ইয়োআভ গালান্ট। ইতোমধ্যে ইসরাইলি বাহিনী পূর্ণ প্রস্তুতি নিয়ে গাজা সীমান্তে জড়ো হয়েছে।

---

তথ্যসূত্র:

1. Biden to seek billions in military aid for Israel as invasion of Gaza nears - https://tinyurl.com/ywzythmb

---

## ১৯শে অক্টোবর, ২০২৩

### "গাজায় ইসলাম ও মুসলিমের বিরুদ্ধে যুদ্ধ হচ্ছে" - সোমালিয়ার জিলবে বিক্ষোভ

অপারেশন "আল-আকসা ফ্লাড"এর সমর্থন এবং গাজা স্ট্রিপের বিরুদ্ধে ইসরায়েলি আগ্রাসনের প্রতিবাদে সোমালিয়ার শরিয়া শাসিত জিলব শহরের বাসিন্দারা বিক্ষোভ সমাবেশ করেছেন। গত ২৯ রবিউল আউয়াল, দক্ষিণ সোমালিয়ার জুবা রাজ্যের জিলব শহরে ফিলিস্তিনকে সমর্থন ও তাদের বিজয় কামনায় বিক্ষোভে ফেটে পরেন ইসলামি অঞ্চলে বসবাসরত মুসলিমরা।

শরিয়া শাসিত অঞ্চলের পুরুষ, মহিলা এবং শিশুরা ব্যানার নিয়ে ও “আল্লাহু আকবর” ধ্বনিতে চারিদিক মুখরিত করেন। তারা তাদের ফিলিস্তিনি ভাই-বোনদের সমর্থনে রাজপথে নেমে আসেন। তাদের বহনকৃত ব্যানারের লিখার মধ্যে ছিল- “জেরুজালেমকে ইহুদিকরণ করা হবে না,” “আমরা এক জাতি, জেরুজালেমের দিকে চোখ রেখে লড়াই করছি সোমালিয়ায়”, “তারা বীরত্বের দাবিদার, এবং যদি তারা সিংহের মুখ না দেখে থাকে, তবে তারা সবাই ইঁদুর”, “গাজায় যা হচ্ছে তা ইসলাম এবং এর জনগণের বিরুদ্ধে যুদ্ধ,” “রক্ত, রক্ত, ধ্বংস, ধ্বংস, এবং বাস্তুচ্যুতির সাথে বাস্তুচ্যুতি,” “ আমরা আসছি, হে আকসা," "ফিলিস্তিন ইস্যু গোটা মুসলিম জাতির ইস্যু," "আমাদের হৃদয় প্যালেস্টাইনে এবং আমাদের দেহ সোমালিয়ায়," "আমরা সারা বিশ্বকে বলি ফিলিস্তিনের সমস্যা আমাদের সমস্যা।"

বাসিন্দারা ইসরায়েলি দখলদারিত্বের পতাকা পুড়িয়ে দেয়।

আয়োজিত সমাবেশে জড়ো হয় যেখানে উলামা-মাশায়েখ এবং স্থানীয় মুরব্বি ও উমারাগণের ফিলিস্তিনের সংঘাত সম্পর্কে দিকনির্দেশনামূলক বক্তৃতা শ্রবণ করেন জনগণ।

ইসলামিক অঞ্চলের বাসিন্দারা অধিকৃত ফিলিস্তিনের ঘটনাগুলির প্রতি ব্যাপক প্রতিক্রিয়া প্রতিক্রিয়া প্রদর্শন করেছেন। স্থানীয় রেডিও স্টেশনগুলি অধিকৃত ফিলিস্তিনের ঘটনাগুলির ব্যাপারে ব্যাপক ও ধারাবাহিক কভারেজ প্রদান করেছে।

লোয়ার শাবেল রাজ্যের বাসিন্দারা একই ধরনের বিক্ষোভে বেরিয়েছিলেন। আলেমগণও জুমার খুতবায় ইহুদি দখলদারিত্বের বিরুদ্ধে ফিলিস্তিনের মুসলমানদের যুদ্ধে সমর্থন করার দায়িত্ব সম্পর্কে বয়ান করেন। আল্লাহর সন্তুষ্টির জন্য জিহাদের মাধ্যমে মুসলিমদের সম্মান পুনরুদ্ধারের দায়িত্ব সম্পর্কেও তাঁরা কথা বলেছেন। ফিলিস্তিনের জনগণের জন্য প্রার্থনাও করা হয় মিম্বার থেকে।

জিলব সহ শাবেলি রাজ্যের অন্যান্য অঞ্চলে বসবাসরত মুসলিমদের বিক্ষোভ সমাবেশের কিছু চিত্র আমরা উপস্থাপন করছি আল-ফিরদাউসের সম্মানিত পাঠকদের জন্য উপস্থাপন করছি।

**সকল ছবি একসাথে দেখুন** - https://files.fm/u/w3947xsc3r

https://alfirdaws.org/2023/10/19/64905/

---

## সিমেন্ট প্ল্যান্টের জন্য ইমারতে ইসলামিয়ার ২০০ মিলিয়ন ডলারের চুক্তি

ইমারতে ইসলামিয়া আফগানিস্তানের খনি ও পেট্রোলিয়াম মন্ত্রণালয় জাবাল সারাজ পারওয়ান সিমেন্ট প্ল্যান্টের জন্য একটি কাতারি কোম্পানি ও দুটি দেশীয় কোম্পানির সাথে চুক্তি স্বাক্ষর করেছে। এই চুক্তির আর্থিক মূল্য ২০০ মিলিয়ন ডলারেরও বেশি।

চুক্তি-স্বাক্ষর অনুষ্ঠানে বক্তব্য রাখেন খনি ও পেট্রোলিয়াম মন্ত্রী সাহাবুদ্দিন দেলওয়ার। তিনি বলেন, এই চুক্তির মেয়াদ ৩০ বছর। প্রতি বছর এই সিমেন্ট প্ল্যান্ট থেকে দেড় মিলিয়ন টন সিমেন্ট উৎপাদন করা হবে। আমরা আগামী এক বা দুই বছরের মধ্যে সিমেন্ট উৎপাদনে স্বয়ংসম্পূর্ণ হবো এবং সিমেন্ট রপ্তানিও করব ইনশাআল্লাহ্।

২০২৪ সালের জানুয়ারি থেকে আফগানিস্তানের আরেকটি উল্লেখযোগ্য প্রকল্প কাশকারি খনি থেকে ১ হাজার টন তেল নিষ্কাশন করা হবে বলে জানান তিনি। "জানুয়ারিতে আমাদের তেল নিষ্কাশন ১ হাজার টনে বৃদ্ধি পাবে। গতকাল আমি দেখেছি এক টনের আন্তর্জাতিক বাজার মূল্য ৭০৯ মার্কিন ডলার।"

এদিকে সিমেন্ট প্ল্যান্টের প্রকল্প বাস্তবায়িত হওয়ার মাধ্যমে ৫ হাজার লোকের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে বলে জানিয়েছেন কর্মকর্তারা। কাতারি কোম্পানির প্রধান বলেন, "খনি মন্ত্রণালয়ের সাথে আমাদের কোম্পানির দশ মাসের বেশি সময় ধরে আলোচনা হয়েছে, এবং আমরা অবশেষে চুক্তিতে পৌঁছাতে সক্ষম হয়েছি। চুক্তি স্বাক্ষরের পর আমরা যত দ্রুত সম্ভব আফগানিস্তানে আমাদের কার্যক্রম শুরু করব।"

এর আগে খনি ও পেট্রোলিয়াম মন্ত্রণালয়ের উপমন্ত্রী স্থানীয় একটি ফার্মের সাথে কান্দাহারে সিমেন্টের চুক্তি করেছেন। কোম্পানিটি প্রকল্পে ১০০ মিলিয়ন ডলার বিনিয়োগ করেছে। ঐ প্রকল্পের বাৎসরিক ১ মিলিয়ন টন সিমেন্ট উৎপাদনের সক্ষমতা রয়েছে।

উল্লেখ্য, এ নিয়ে এই বছরে খনি ও পেট্রোলিয়াম মন্ত্রণালয় তিনটি গুরুত্বপূর্ণ সিমেন্ট প্রকল্পে স্বাক্ষর করেছেন। যার আর্থিক মূল্য প্রায় ৪৬২ মিলিয়ন মার্কিন ডলার।

তথ্যসূত্র:

1. Contracts Signed to Run Cement Plant With Qatari, Afghan Companies - https://tinyurl.com/2bd73ecn

---

## ফিলিস্তিনে মানবিক সহায়তা প্রবেশে যুদ্ধবিরতির প্রস্তাবে ভেটো অ্যামেরিকার

জাতিসংঘের নিরাপত্তা পরিষদে গাজায় মানবিক সহায়তা প্রবেশের জন্য যুদ্ধবিরতি প্রস্তাবে ভেটো দিয়েছে যুক্তরাষ্ট্র। ইসরায়েলের 'আত্মরক্ষার অধিকার' বিষয়ে কোন স্পষ্ট বক্তব্য না থাকায় গাজায় সাহায্য প্রেরণ ও যুদ্ধবিরতি সংক্রান্ত রেজলুশনটি একাই আটকে দেয় ইসরায়েলের পরম মিত্র অ্যামেরিকা।

গতকাল ১৮ অক্টোবর বুধবার জাতিসংঘে নিযুক্ত মার্কিন রাষ্ট্রদূত লিন্ডা থমাস নিরাপত্তা পরিষদের অধিবেশনে বলেছে যে, যুদ্ধবিরতি প্রস্তাবটি নিয়ে যুক্তরাষ্ট্র হতাশ। কারণ এই প্রস্তাবে ইসরায়েলের 'আত্মরক্ষার অধিকার'এর কথা উল্লেখ করা হয়নি।

জবরদখলের শিকার ভূমি মালিকরা জবরদখলকারীর বিরুদ্ধে প্রতিবাদ বা প্রতিরোধ করলে সেটাকে সন্ত্রাস আখ্যা দেওয়া হচ্ছে। আর এরপর দখলদার শক্তি আবারো জুলুমের শিকার ব্যক্তিবর্গের উপর হত্যাযজ্ঞ চালালে তখন সেটাকে বলা হচ্ছে দখলদার শক্তির 'আত্মরক্ষার অধিকার'। খুবই দুর্বোধ্য এই অধিকারের সংজ্ঞা, যা সুস্থ মনমস্তিস্ক মেনে নিতে পারে না।

যদিও রেজলুশনটিতে হামাস যোদ্ধাদের ইসরায়েলে অভিযান চলানোর বিষয়ে নিন্দা পর্যন্ত করা হয়েছে, কিন্তু 'আত্মরক্ষার অধিকারের' নামে ইসরায়েল বেসামরিক জনগণ হত্যা করার বিষয়টির সমর্থনে কিছু না বলায় চটেছে ইসরায়েলের অভিভাবক খ্যাত অ্যামেরিকা।

লিন্ডা থমাস আরও বলেছে যে, "বিশ্বের অন্যান্য জাতির মতো ইসরায়েলেরও আত্মরক্ষার অধিকার রয়েছে; যেমনটা বর্ণিত আছে ইউএন চার্টারের (জাতিসংঘ সনদ) আর্টিকেল ৫১তে।"

অ্যামেরিকা অবশ্য দাবি করেছে যে, চলমান সংঘাত নিরসনে তারা মাঠ পর্যায়ে কাজ করে যাচ্ছে। তবে প্রতিদিনই মিডিয়ায় দেখা যাচ্ছে যে, গাজার বাড়িঘর হাসপাতাল সহ প্রায় সকল ধরণের বেসামরিক স্থাপনায় নির্বিচারে বোমা হামলা চালিয়ে যাচ্ছে ইসরায়েলি যুদ্ধবিমানগুলো, আর ইসরায়েলকে তাদের এই গণহত্যা কার্যক্রম চালিয়ে নিতে বিপুল পরিমাণ অস্ত্র সহায়তায় দিয়ে যাচ্ছে অ্যামেরিকা ও অন্যান্য পশ্চিমা রাষ্ট্রগুলো।

আর এরই মধ্যে মার্কিন নীতিনির্ধারকদের এমন মন্তব্য করতেও শোনা যাচ্ছে যে, গাজার এই সংকট সহসাই শেষ হচ্ছে না, বরং যুদ্ধ আরও দীর্ঘস্থায়ী হতে যাচ্ছে।

চলমান ফিলিস্তিন-ইসরায়েল যুদ্ধ বন্ধে যুদ্ধবিরতির এই প্রস্তাবনাটি এনেছিল ব্রাজিল। প্রস্তাবের পক্ষে ভোট দিয়েছে নিরাপত্তা পরিষদের ১৫ টি দেশের মধ্যে ১২ টি দেশ; একমাত্র অ্যামেরিকা ভোট দিয়েছে প্রস্তাবের বিপক্ষে। আর গাজার মুসলিমদের পক্ষে কথা বলেনি রাশিয়া বা যুক্তরাজ্যও, ভোট দানে বিরত ছিল এই দুই দেশ।

নিরপেক্ষ বিশ্লেষকদের মতে, কথিত এই পরাশক্তিগুলো মূলত পারস্পরিক বিবাদ মীমাংসার ক্ষেত্রে সুবিধাজনক অবস্থানে থাকার জন্য কিংবা স্বার্থ আদায়ের দরকষাকষিতে এগিয়ে থাকার কৌশল হিসেবে মাঝে মাঝে মুসলিমদের পক্ষে কথা বলে থাকে। একারণেই আমরা অ্যামেরিকাকে চীনের বিরুদ্ধে উইঘুর ইস্যু নিয়ে বা চীন-রাশিয়াকে ফিলিস্তিন ইস্যু নিয়ে বিবৃতি প্রদান করতে দেখি। অথচ সকলের হাত মুসলিমদের রক্তে রঞ্জিত। তবে অ্যামেরিকা তার পতনের সময়েও ইসলাম ও মুসলিমবিদ্বেষী এজেন্ডা বাস্তবায়নে কোন কমতি করছে না।

তথ্যসূত্র:

1. US vetoes UN resolution calling for humanitarian pause in Israel-Hamas war - https://tinyurl.com/3cr943kk

2. পক্ষে ভোট দেয় ১২ দেশ, ভোটদানে বিরত থাকে ২ দেশ | Gaza US Veto on UN - https://tinyurl.com/27a473sa

---

## ফটো-রিপোর্ট || ফিলিস্তিনের সমর্থনে দক্ষিণ সোমালিয়ার লোয়ার শাবেলি রাজ্যে বিক্ষোভ

দক্ষিণ সোমালিয়ার আশ-শাবাব নিয়ন্ত্রিত ইসলামিক অঞ্চল লোয়ার শাবেলির বাসিন্দারা গাজায় ইসরায়েলি দখলদারিত্ব ও আগ্রাসনের বিরুদ্ধে বিক্ষোভ প্রদর্শন করেছেন সর্বস্তরের মুসলিমরা। সেই সাথে ইসরায়েলি আগ্রাসনে কথিত আন্তর্জাতিক সম্প্রদায়ের সমর্থন প্রদানের নিন্দা জানিয়েছেন বিক্ষোভে অংশগ্রহণকারীরা। ফিলিস্তিন এবং ফিলিস্তিনি জনগণের সাথে তাদের পূর্ণ একাত্মতা ঘোষণা করেন উপস্থিত জনতা।

ইসলামি অঞ্চলের বাসিন্দারা ইসরায়েলি বাহিনীকে ধরে নিয়ে যাওয়া ফিলিস্তিনি প্রতিরোধের ছবি এবং ইহুদি সৈন্যদের মৃতদেহ প্রদর্শন করা ব্যানার বহন করেন, যেখানে লেখা ছিল “খায়বার, খায়বার, হে ইহুদিরা, মুহাম্মদের বাহিনী ফিরে এসেছে।” সাধারণ মুসলিমদের বহন করা ব্যানারগুলিতে আরও লেখা ছিল, "গাজা: একটি শহরের গল্প, যা গর্বের মূল্য পরিশোধ করছে", এবং "আমরা আসছি, হে আল-আকসা।" "প্রিয় প্যালেস্টাইন, ভেবো না 'আমরা তোমাদের ভুলে গেছি।' না, তোমরা আমাদের হৃদয় দরজায় আছ; আমরা দিগন্তে বিজয়ের স্পষ্ট রেখা দেখছি।"

পুরুষ, মহিলা এবং শিশুরা "আল্লাহু আকবর" ধ্বনিতে চারিদিক মাতিয়ে তুলে ‘লা ইলাহা ইল্লাল্লাহ্’র ব্যানার নিয়ে বেরিয়েছিল; কারণ সোমালিয়ার মুসলমানদের মধ্যে ফিলিস্তিন একটি মহান স্থান দখল করে আছে।

অপারেশন আল-আকসা ফ্লাডের ঘটনা এবং এর প্রতিক্রিয়া নিয়ে ইসলামিক অঞ্চলসমূহের স্থানীয় রেডিওতে ব্যাপক কভারেজ পায়। সেই সাথে কাভারেজ পায় ফিলিস্তিনি জনগণের সমর্থনে আশ-শাবাব নেতৃত্বের প্রদত্ত বিবৃতি।

হারাকাতুশ শাবাব আল-মুজাহিদিনের জেনারেল কমান্ড "আল-আকসা ফ্লাড” যুদ্ধের প্রশংসা করে একটি বিবৃতি জারি করেছেন এবং মুসলিম জাতির পক্ষ থেকে ফিলিস্তিনে জিহাদের সমর্থনের সুপারিশ করেছেন। বিবৃতিতে বলা হয়েছে: " পূর্ব আফ্রিকার আপনাদের মুজাহিদিন ভাইরা আপনাদের এই মহাকাব্যিক অভিযানকে পূর্ণ সমর্থন করে। ফিলিস্তিনের শোকাহত ভূমি, আমরা আপনাকে আশ্বাস দিচ্ছি যে, আপনাদের মুক্তির জন্য আত্মত্যাগে আমরা আমরা পিছিয়ে পড়তাম না। আমরা যদি আপনার কাছে আসার একটি পথ খুঁজে পেতাম, তবে আমরা আপনাদের সাহায্যের জন্য আসতে দেরি করতাম না। আপনারা সেখানে প্যালেস্টাইনের জন্য সংগ্রাম করছেন, আর আমরা পূর্ব আফ্রিকার ভূমিতে সংগ্রাম করছি। কিন্তু আমাদের চোখ জেরুজালেমকে দেখছে, আর আমাদের হৃদয় আপনার সাথে রয়েছে। আমাদের শত্রু এবং আপনাদের শত্রু একই। তারা ইসলাম ও মুসলিম জাতির বিরুদ্ধে একত্রিত হয়েছে। পৃথিবীর পূর্ব, পশ্চিম, দক্ষিণ ও উত্তরে মুসলিম জনগণের বিরুদ্ধে জুলুম ও আগ্রাসনের জন্য তারা বাহিনী তৈরি করেছে। আমরা এখনও জিহাদে আছি এবং তাদের রক্ষা করছি এবং আমাদের মিলন হবে আল-আকসার প্রাঙ্গণে, উল্লাস ও উচ্ছ্বসিত অবস্থায়। ইনশাআল্লাহ্।

সোমালিয়ার মুসলমানরা বিশ্বাস করেন যে, ইহুদি দখলদারিত্ব থেকে ফিলিস্তিনের সম্পূর্ণ মুক্তি প্রত্যেক মুসলমানের জন্য একটি ফরজ কর্তব্য। এদিকে, কেনিয়ার সংবাদ মাধ্যম ফিলিস্তিনের প্রতি সোমালি জনগণের সম্প্রীতির দিকটির উপর আলোকপাত করেছে। কেনিয়ার সরকারও ইতিমধ্যে সতর্ক করেছে যে, আশ-শাবাব মুজাহিদিন ফিলিস্তিনের মুসলমানদের সাথে সংহতি প্রকাশ করতে কেনিয়ায় হামলা চালাতে পারে, কারণ সোমালিয়ার সাধারণ মুসলিম ও মুজাহিদরা ফিলিস্তিনকে সমর্থন করার জন্য পূর্ণ অঙ্গীকার ব্যক্ত করেছে।

ফিলিস্তিনের সমর্থনে শাবাব নিয়ন্ত্রিত লোয়ার শাবেলি রাজ্যে মুসলিমদের বিক্ষোভ সমাবেশের কিছু দৃশ্য দেখুন –

**সকল ছবি একসাথে** - https://files.fm/u/atymffa24s

https://alfirdaws.org/2023/10/19/64887/

---

আল-ফিরদাউস নিউজ বুলেটিন || অক্টোবর ২য় সপ্তাহ, ২০২৩ঈসায়ী

https://alfirdaws.org/2023/10/19/64886/

## ১৮ই অক্টোবর, ২০২৩

### আফগানিস্তানে ৫৩ খনি নিষ্কাশনে ৭ বিলিয়ন ডলারের চুক্তি

ইমারতে ইসলামিয়া আফগানিস্তান ৭ বিলিয়ন ডলার মূল্যের ৫৩টি খনি নিষ্কাশনের চুক্তি করেছেন। দেশী ও বিদেশী কোম্পানিগুলোর সাথে এই চুক্তি সম্পাদিত হয়েছে বলে জানা যায়।

খনি ও পেট্রোলিয়াম মন্ত্রণালয়ের কর্মকর্তারা জানান, লোহা, সীসা এবং অন্যান্য মূল্যবান পাথরের খনিজ উত্তোলনের ক্ষেত্রে সমঝোতা স্বারক স্বাক্ষরিত হয়েছে। মন্ত্রণালয়ের মুখপাত্র হুমায়ুন আফগান বলেছেন, “বড় ধরনের নয়টি খনি এবং ৪৪টি ছোট খনির চুক্তি স্বাক্ষর হয়েছে। বড় খনিগুলোর ক্ষেত্রে দেশীয় ও বিদেশী কোম্পানিকে মিলিতভাবে দায়িত্ব দেওয়া হয়েছে এবং ছোট খনিগুলো কেবল দেশীয় কোম্পানিগুলোকে দেওয়া হয়েছে।”

এই চুক্তিগুলোর ক্ষেত্রে ইমারতে ইসলামিয়ার খনি ও পেট্রোলিয়াম মন্ত্রণালয় কাঁচামাল প্রক্রিয়াজাতকরণ কার্যক্রম আফগানিস্তানের ভেতরে সম্পন্ন করার শর্ত প্রদান করেছেন। হুমায়ুন আফগান বলেন, “কোনোভাবেই প্রক্রিয়াজাতকরণের জন্য দেশ থেকে কাঁচামাল রপ্তানি করা যাবে না।” কাঁচামাল দেশে প্রক্রিয়াজাতকরণের উপর ইমারতে ইসলামিয়া সরকার গুরুত্বারোপ করছেন। কারণ, এতে দেশে অনেক মানুষের কর্মসংস্থানের পথ খুলে যাবে, অর্থনীতি উন্নত হবে।

খনি ও পেট্রোলিয়াম মন্ত্রী বলেন, “সকল খনি নিষ্কাশন সম্পূর্ণ স্বচ্ছ প্রক্রিয়ায় হবে এবং কোনো খনিই অবৈধভাবে নিষ্কাশন করা যাবে না।”

খনি আফগানিস্তানের অর্থনীতির একটি মূল্যবান উৎস। আফগানিস্তানে স্বর্ণ, ইউরেনিয়াম, সীসা, কয়লা ইত্যাদি বেশ কিছু মূল্যবান ধাতুর খনি রয়েছে, যার মূল্য প্রায় ৩ ট্রিলিয়ন মার্কিন ডলার বলে অনুমান করা হয়। এই ৫৩টি খনি উত্তোলনের জন্য বিভিন্ন কোম্পানির সাথে চুক্তি সম্পাদন করার ক্ষেত্রে ইমারতে ইসলামিয়া সরকার দেশীয় কোম্পানিগুলোকে অগ্রাধিকার দিয়েছেন। আবার খনি উত্তোলনের পর কাঁচামালও যেন আফগানিস্তানের ভেতরেই প্রক্রিয়াজাত করা হয়, সেই বিষয়েও চুক্তিতে স্পষ্টভাবে উল্লেখ করে দিয়েছেন তাঁরা। এভাবে আফগানিস্তানকে স্বনির্ভর দেশ হিসেবে গড়ে তোলার অঙ্গীকার বাস্তবায়নের আন্তরিক চেষ্টা করে যাচ্ছেন ইমারতে ইসলামিয়া সরকার।

তথ্যসূত্র:

1. Ministry: Contracts for 53 Mines Signed in 1402 - https://tinyurl.com/y693a9e4

## ফটো-রিপোর্ট || দক্ষিণ সোমালিয়ার ৩ শহরে মার্কিন বিমান হামলা

সম্প্রতি আমেরিকান যুদ্ধবিমান দক্ষিণ সোমালিয়ার বুয়ালে, জিলব এবং সাকো শহরে ব্যাপক বোমা হামলা চালিয়েছে। বেসামরিক স্থাপনা লক্ষ্য করে চালানো বিমান হামলায় বেসামরিক হতাহতের ঘটনা ঘটেছে এবং তাদের সম্পত্তি এবং পরিষেবা কেন্দ্রগুলি ধ্বংস হয়ে গেছে।

গত ২৫ রবিউল আউয়াল মোতাবেক ১০ অক্টোবর রাতে আমেরিকান বিমান বুয়ালি শহরে বোমাবর্ষণ করে। এতে বেসামরিক জনগণের বাড়িঘর, একটি শিশুদের স্কুল এবং একটি খাবারের দোকান ক্ষতিগ্রস্ত হয়। এতে কোনো মানুষের হতাহতের ঘটনা না ঘটলেও, বাসিন্দাদের সম্পদ ও বাসস্থান ক্ষতিগ্রস্ত হয়েছে।

এরপর ১১ অক্টোবর ভোররাত একটার দিকে জিলব শহরে বোমা বর্ষণ করে মার্কিন যুদ্ধবিমান। সরাসরি শহরের প্রধান বৈদ্যুতিক কোম্পানি লক্ষ্য করে হামলা চালিয়ে সেটি সম্পূর্ণরূপে ধ্বংস করে দেয় অ্যামেরিকা। একটি হেফযে কুরআন স্কুল এবং দুই বাসিন্দার বাড়িতে হামলা চালিয়ে ছোট শিশু ও মহিলারা আহত করেছে তারা।

সেদিন ভোরে আবার সাকো শহরে বোমা বর্ষণ করে মার্কিন বিমান। সেখানে দুটি বোমা হামলা বেসামরিক বাড়ি লক্ষ্য করে চালানো হয়। আর তৃতীয় বোমাটি একটি খালি জায়গায় পরে মাটিতে ছোট গর্ত তৈরি হয়।

শাবাব সূত্র বলছে, এই বোমা হামলাগুলি সোমালিয়ায় আশ-শাবাব মুজাহিদিনের মোকাবিলায় অ্যামেরিকান বাহিনী এবং আন্তর্জাতিক জোটের অক্ষমতাকে প্রমাণ করে দিয়েছে। বেসামরিক লক্ষ্যবস্তুতে ধারাবাহিক বোমা হামলার লক্ষ্য আশ-শাবাব শাসনাধীন ইসলামিক অঞ্চলগুলিতে বসবাসবারত সাধারণ জনগণকে আতঙ্কিত করা এবং ভয় দেখানো বলে মনে হয়।

মার্কিন বিমান হামলায় ক্ষয়ক্ষতির কিছু চিত্র আমরা আল-ফিরদাউসের পাঠকদের জন্য উপস্থাপন করছি–

**সকল ছবি একসাথে দেখুন** – https://files.fm/u/gzvg3cpdfd

**বুয়ালে শহরে মার্কিন বিমান হামলার ক্ষয়ক্ষতির চিত্র**

https://alfirdaws.org/2023/10/18/64877/

## কারাগারে বন্দী সকল ফিলিস্তিনির পানি ও বিদ্যুৎ সরবরাহ বন্ধ

ইসরায়েলি কারাগারে বন্দী সকল ফিলিস্তিনির জন্য বিদ্যুৎ সরবরাহ বিচ্ছিন্ন করে দিয়েছে কারা কর্তৃপক্ষ। উচ্চপদস্থ কারা কর্মকর্তাদের বরাতে ইসরায়েলি সংবাদ মাধ্যম 'ইয়েদিওথ আহরনোথ' এ তথ্য জানিয়েছে।

সংবাদ মাধ্যমটিতে বলা হয়, 'সকল ফিলিস্তিনি বন্দীর জন্য বিদ্যুৎ পরিসেবা বিচ্ছিন্ন করা হয়েছে, যাতে তারা এখান থেকে বাইরের ফিলিস্তিনি প্রতিরোধ যোদ্ধাদের কোন দিকনির্দেশনা দিতে না পারে।'

একইসাথে কারাগারে বন্দীদের ব্যবহারের জন্য প্রয়োজনীয় পানি সরবরাহও বন্ধ করে দেয়া হয়েছে বলে জানিয়েছে ফিলিস্তিনি প্রিজনার্স ক্লাব।

অন্যদিকে ইসরায়েলে যেদিন হামাসের মুজাহিদরা অভিযান চালিয়েছেন, সেদিন দিন থেকেই ফিলিস্তিনি বন্দীদের ওপর লকডাউন আরোপ করে রেখেছে ইসরায়েল। ফলে বন্দীদের নিজের কক্ষেই সর্বসময় আটক থাকতে হচ্ছে। তার ওপর এখন বিদ্যুৎ ও পানি সরবরাহ বন্ধের ফলে কারাবন্দীরা কী পরিমাণ বিপর্যয়ের মধ্যে পড়েছেন, তা বলাই বাহুল্য।

উল্লেখ্য যে, ইসরায়েলি কারাগারে মোট ৫ হাজার ২৫০ জন ফিলিস্তিনি বন্দী রয়েছে। এর মধ্যে ৩৯ জন নারী ও ১৭০ জন শিশু। তবে বর্তমানে পশ্চিম তীরে ফিলিস্তিনিদের ব্যপকহারে গ্রেফতার করছে ইসরায়েলি বাহিনী, যার ফলে কারাবন্দী ফিলিস্তিনিদের সর্বশেষ সংখ্যা আরও বৃদ্ধি পেয়েছে বলে অনুমান করা হচ্ছে।

ইসরায়েলি কারাগারে যেসকল ফিলিস্তিনি বন্দী রয়েছেন, তাদের বেশিরভাগই কোন কারণ ছাড়াই গ্রেফতার হয়েছেন। বছরের পর বছর বিনা বিচারে কারাগারে বন্দী জীবন-যাপন করছেন তারা, যা সুস্পষ্ট মানবাধিকার লঙ্ঘন। এর ওপর এখন আবার কারাগারে লকডাউন আরোপ করে বিদ্যুৎ ও পানি সরবরাহ বন্ধ করার বিষয়টি কথিত মানবাধিকারের ধ্বজাধারীদের জন্য লজ্জাজনক।

তথ্যসূত্র:

1. Israel cuts off electricity, water supplies to over 5,000 Palestinian detainees in Israeli jails
- https://tinyurl.com/yeymca6j

---

## গাজার হাসপাতালে ভয়াবহ হামলা, নিহত ৫০০ শতাধিক

ফিলিস্তিনের গাজার অধিবাসীর উপর পরিচালিত আগ্রাসন ও নির্মমতার অতীতের সব রেকর্ড ছাড়িয়ে গেছে ইসরায়েল। গাজার একটি হাসপাতালে বিমান হামলা চালিয়েছে পশ্চিমা মদদপুষ্ট ইসরায়েলি বাহিনী। বর্বরোচিত এ হামলায় এক মুহূর্তেই ধ্বংস্তুপে পরিণত হয় হাসপাতালটি, ঘটনাস্থলেই নিহত হয় ৫০০ শতাধিক ফিলিস্তিনি। ধ্বংসস্তূপের নিচে এখনো চাপা পড়ে রয়েছেন অনেকে, ফলে নিহত মানুষের সংখ্যা আরও বাড়ার আশঙ্কা করা হচ্ছে।

